ছোটবাবু অনেক ভাবিয়া বলিলেন—সেই যমদূতগুলো নিশ্চয় এর নীচে ছিল। বলিয়া আঙুল দিয়া খাটের নীচেটা নির্দ্দেশ করিলেন।

নিতান্ত ভালমানুষের মত নদাই বলিল—বোধ হয়।

সে যাহাই হউক, সময় এবং স্রোতের মত বধূও একবার গেলে আর ফিরিয়া আসে না। বধূ আর কোন দিন স্বামীর ঘর করিতে আসিল না। নদাইও ঘৃণায় লজ্জায় তাহার কথা আর জিজ্ঞাসা করিল না। কিন্তু আশ্চর্য্যের বিষয়, বধূ না আসিলেও বধূর পিতৃগৃহ হইতে মাসের মধ্যে দুইবার কোন-না-কোন পর্ব্ব উপলক্ষ্যে চাল, ডাল, নুন, তেল হইতে আরম্ভ করিয়া মানুষের নিত্যব্যবহার্য্য প্রত্যেক দ্রব্য এত পরিমাণে আসিতে লাগিল যে, নদাইয়ের অন্নসমস্যার চিহ্নমাত্র রহিল না। এইজন্যও বধূর বিয়োগব্যথা নদাই-য়ের বুক হইতে অনেকটা দূর হইল। আর বাকীটা দূর হইল ছোটবাবুর আশ্বাসে।

ছোটবাবু এ-গ্রামের হর্ত্তা-কর্ত্তা-বিধাতা বলিলেও অত্যুক্তি হয় না। এ-গ্রামের ষোল আনারই তিনি জমিদার। বছর চল্লিশ বয়স। দিব্য সুপুরুষ চেহারা। লেখাপড়া বিশেষ করেন নাই। কিন্তু গানে, বাজনায়, বক্তৃতায় অদ্বিতীয়। বস্তুতপক্ষে এখানকার থিয়েটার পার্টির ইনিই প্রাণ-স্বরূপ! অত্যন্ত আমুদে লোক,—যাহাকে বলে মজলিসী। নদাই তাঁহার অত্যন্ত স্নেহভাজন।

কিছু দিন নদাই মুখ বুঁজিয়াই কাটাইল। পাড়ার লোকেরা তাহার স্ত্রী-ভাগ্যের জন্য দুঃখ প্রকাশ এবং শ্বশুর-ভাগ্যের জন্য আনন্দ জ্ঞাপন করে।

—মেয়েমানুষের কথা ছেড়ে দাও ঘোষ, ওদের চরিত্র দেবতারা পর্য্যন্ত বুঝতে পারেন না। কিন্তু এমন শ্বশুর ক'জনের হয় বল ত? মাসে দু-বার তত্ত্ব করা কি এই বাজারে সোজা ব্যাপার না কি?

নদাই হাঁ না কোন কথাই বলে না। কিন্তু আলোচনাটা শুনিবার জন্য বসে। লোকে এই দুষ্কার্য্যের পাণ্ডা কে কে তাহা অনুমান করিবার জন্য বহুলোকের নাম করে। তাহারা পাড়ারই ছেলে-ছোকরা। কথাটা নদাই ঘোষের মনে লাগিলেও, সে মুখ ফুটিয়া সমর্থন করিতে ভয় পায়। ছেলেগুলা সত্যই দুষ্‌মন-প্রকৃতির। নদাই চুপ করিয়া থাকে। মনে মনে ভাবে, অমন সুন্দরী মেয়ে তাহার কপালে সহিবে কেন? মেয়ের মুখ সে দেখিয়াছে।

অবশেষে নদাই এক দিন ছোটবাবুকে ধরিয়া বসিল। বিবাহ না করিলে তাহার একটি দিনও চলিতেছে না। এই বয়সে নিজে হাত পোড়াইয়া রান্না করার ঝকমারি কি সহজ!

এই কথা!

ছোটবাবু তৎক্ষণাৎ তাহাকে আশ্বাস দিলেন, এক পক্ষের মধ্যে বিবাহ দিয়া তবে তাঁহার অন্য কাজ।

## মনের গহনে

ছোটবাবু ইচ্ছা করিলে, কি না হয়। এক পক্ষও অপেক্ষা করিতে হইল না। তুই-তিন দিনের মধ্যেই কোথাকার কে এক জন আসিয়া পাত্র দেখিয়া গেল। দেখামাত্র পাত্র পছন্দ হইল। সঙ্গে সঙ্গে আশীর্ব্বাদ এবং দিন স্থির।

পাড়ার আবালবৃদ্ধবনিতার মনে খুশী আর ধরে না। কেবল নদাই নিজে একটু খুঁৎখুঁৎ করিতে লাগিল। মেয়েটি নাকি কালো। নদাইয়ের স্মৃতিপটে তখনও তাহার প্রথমা পত্নীর অপরূপ রূপলাবণ্য ভাসিতেছিল। কিন্তু এ-আত্তির কথা মুখ ফুটিয়া কাহাকেও বলিতে সাহস করিল না।

শুভদৃষ্টির সময় মনে হইল, মুখ ফুটিয়া বলিলেই ভাল ছিল। প্রথমা পত্নীর শুধু রংটাই ফর্সা ছিল না, মুখখানিও ছিল বেশ কচি। এ-মেয়ে যেমন কালো, তেমনি কুৎসিত। মুখের গড়ন একেবারে পুরুষালি। গাল ভাঙিয়া গিয়াছে। চোখের কোণে কালি পড়িয়াছে, এবং শুভদৃষ্টির সময় এমন কটমট করিয়া চাহিল যে নদাই শিহরিয়া উঠিয়া ভয়ে চক্ষু বন্ধ করিল।

বউ দেখিয়া পাড়ার মেয়েরা নাদাইকে শুনাইয়া বলিয়া গেল,—বেশ বউ হয়েছে। কালো হ'ল তো কি হ'ল? রূপ নিয়ে কি মানুষ ধুয়ে থাবে? বেশ বউ হয়েছে। এ-মেয়ে নিয়ে তু-দিন তবু ঘর করতে পাবে।

কিন্তু তাহাদের কথায় নদাই কিছুমাত্র আশ্বাস পাইল বলিয়া

মনে হইল না। তাহার মনে পড়িতে লাগিল, সেই কোটর-প্রবিষ্ট চোখে জ্বলন্ত দৃষ্টি। মনে পড়ে, আর ভয়ে চোখ বোঁজে।

সেদিন 'কালরাত্রি'। বধূ-সম্ভাষণের বালাই নাই। মন্দ কাটিল না। কিন্তু পরের দিন সকাল হইতেই জ্বরজ্বর করিতে লাগিল। রাত্রে তাহাকে এক প্রকার জোর করিয়া ঠেলিয়া ঘরে পাঠানো হইল। বধূ তখন দুই হাঁটুর মধ্যে মাথা গুঁজিয়া দেওয়ালে ঠেসান দিয়া বিশ্রাম করিতেছিল। মেয়েদের সম্বন্ধে নদাইয়ের অবশ্য কোন প্রকার অভিজ্ঞতা নাই। তথাপি এই ভাবে যে কোন রমণী কখনও বসিতে পারে, তাহা সে জীবনে দেখে নাই।

বধূটির বোধ করি একটু নিদ্রার ভাব আসিয়াছিল। নদাইয়ের পদশব্দ টের পায় নাই। নদাই দরজাটা বন্ধ করিতেই বধূ জাগিয়া উঠিয়া ভাল করিয়া বসিল। নদাই খাটের দিকে আগাইয়া আসিতে-ছিল। বধূর চোখে চোখ পড়িতেই থমকিয়া দাঁড়াইল।

নববধূই আগে কথা কহিল! মেঝেয় যে মাদুরখানি পাতা ছিল সেদিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া বলিল, ওইখানে শুয়ে চুপটি ক'রে ঘুমিয়ে পড়। এদিকে এসেছ কি খেংরে বিষ ঝেড়ে দোব।

কণ্ঠ ত নয়, যেন একসঙ্গে অনেকগুলি ভাঙা থালাবাসন ঝন্ ঝন্ করিয়া বাজিয়া উঠিল। আচ্ছা মেয়েদের পাল্লায় পড়িয়াছে যা হোক।

# মনের গহনে

—আমার কাছে এসেছ কি, তোমারই এক দিন আর আমারই এক দিন। বুঝলে?

নদাই বিনা বাক্যব্যয়ে মেঝের মাদুরে শুইয়া পড়িল এবং অনেক ক্ষণ পর্য্যন্ত জাগিয়া জাগিয়া শুনিতে লাগিল, নব-বধূর নাসিকা বিচিত্র স্বরে গর্জ্জন করিতেছে। তার পরে সমস্ত দিনের পরিশ্রমের পর কখন এক সময় সে নিজেও ঘুমাইয়া পড়িল।

আশ্চর্য্যের বিষয় এই যে, সকালে দেখা গেল এই মেয়েটিও কোথায় অন্তর্হিত হইয়াছে। বহু লোক জড় হইল। ছোটবাবু নিজে আসিয়া সকলকে শুনাইয়া বোধ করি বাতাসকে শাসাইয়া বেড়াইতে লাগিলেন। কিন্তু তথাপি তাহাকে পাওয়া গেল না। সকলের চেয়ে আশ্চর্য্যের বিষয় এই যে, নদাই বধূর শোকে প্রকাশ্য-ভাবে এমন কান্না কাঁদিতে লাগিল. যে সমস্ত লোককে শুধু হাসি চাপিবার জন্য ছুটিয়া পলাইতে হইল।

এই ঘটনার পর কয় দিন পর্য্যন্ত নদাই বিছানা ছাড়িয়া ওঠে নাই,—জ্বরের জন্য নয়, শোকে। ছোটবাবুর চাকর প্রত্যহ ভাত লইয়া আসিয়া বহু সাধ্য-সাধনা করিয়া তবে তাহাকে দুটি অন্ন গ্রহণ করাইতে সমর্থ হয়।

দেখিতে দেখিতে নদাই একেবারে উন্মাদ হইয়া গেল

## মনের গহনে

রাস্তায় বাহির হইলেই ছেলেরা পিছনে লাগে। প্রথম প্রথম নদাই ইঁট, কাঠ, হাতের কাছে যাহা পাইত, তাহা লইয়া তাড়া করিত। কিন্তু সব সময় ইঁট, কাঠ হাতের কাছে পাওয়া যায় না দেখিয়া অবশেষে লাঠি লইয়া বাহির হইত। শেষে দেখিল কিছুতেই তাহাদের হাত হইতে নিষ্কৃতি পাওয়া যায় না। নাগালের বাহিরে থাকিয়া তাহারা কেবলই বিরক্ত করে। নদাই বাহিরে বাহির হওয়া ছাড়িয়াই দিল। দিন-রাত্রি বাড়ীর মধ্যেই থাকে এবং আপন মনে বিড় বিড় করিয়া কি বকে।

তাহার অবস্থা দেখিয়া ছোটবাবু বলিলেন—আমি বলি কি, নদাই, তুমি আর একটা বিয়ে কর। এই বয়সে যত্ন-আত্তি করার লোক নইলে চলে ?

নদাই একেবারে আহ্লাদে আটখানা হইয়া উঠিল।

—কি যে বলেন ছোটবাবু ? আবার···হুঁঃ !

ছোটবাবু দু-হাত নাড়িয়া তাহার কথা উড়াইয়া দিয়া বলিলেন, —না, না, আমি তোমার কথা শুনব না। দেখ তো, আমি এমন মেয়ে আনছি···

নদাই আর আপত্তি না করিয়া হাত কচলাইতে লাগিল।

অবশ্য এবার আর বিবাহ হইল না। নদাইয়ের বিষণ্ণ মনটা বিবাহের নামে খুশী হইবে বলিয়াই কেবল কথাটা ছোটবাবু পাড়িয়াছিলেন।

আগের রাত্রে নদাইয়ের জ্বর হইয়াছিল। তখনও একটুখানি জ্বর ছিল। নদাই আর বসিয়া থাকিতে পারিতেছিল না।

ছোটবাবু তাহাকে দেখিতে আসিয়াছেন। ভিতরে গিয়া জিজ্ঞাসা করিলেন,—জ্বর কি খুব বেশী নদাই ?

নদাই রোগযন্ত্রণায় মুখখানা বিকৃত করিয়া উত্তর দিল,—নাঃ ! ছেড়ে যাবে এক্ষুণি।

ম্যালেরিয়া জ্বর। মানুষ আর কত উপবাস পালন করিবে ? এদিকের সকলেই জ্বর ছাড়িয়া গেলেই দু'টিখানি ভাত খায়।

ছোটবাবু জিজ্ঞাসা করিলেন,—তাহ'লে তোমার খাওয়া-দাওয়ার··· !

—থাক, হবে এখন।

ছোটবাবু একটু ক্ষণ চিন্তা করিয়া বলিলেন—তাহ'লে আমি বরং তোমার ভাত পাঠিয়ে দোব। কি বল ?

কপালের রগ দুইটা টিপিয়া ধরিয়া নদাই বলিল—তাই করবেন।

ছোটবাবুর আর অপেক্ষা করিবার সময় ছিল না। মধ্যে দুইটা দিন, তার পরেই পূজা। নহবৎ বসিয়া গিয়াছে। প্রতিমা-তৈরিও শেষ হইয়া আসিল। এখন হইতেই বাড়ীতে সমারোহ আরম্ভ হইয়া গিয়াছে বলা চলে,—বিশেষ করিয়া ছেলেমহলে এবং মেয়েমহলে। তিনি চলিয়া গেলেন।

# মনের গহনে

সপ্তমী, অষ্টমী এবং নবমী তিন রাত্রি গান হয়,—ছোটবাবুর নিজেরই থিয়েটার পার্টির। কিন্তু পাশের গ্রামে যে সখের যাত্রার দল আছে, এ-আসরে কখনও তাহারা গান করে নাই। এবারে তাহারা ধরিয়া পড়িয়াছে, দুর্গাপূজাতে তাহারা এক দিন গান করিবে। ছোটবাবু তাহাদের 'না' বলিতে পারেন নাই। স্থির হইয়াছে, অষ্টমীর রাত্রে তাহাদের গান হইবে।

ষষ্ঠী এবং সপ্তমী এই দুইটা দিন নদাই ভাল ছিল। অষ্টমীর দিন আর থাকিতে না পারিয়া, ঠুক্ ঠুক্ করিতে করিতে নাটমন্দিরে গিয়া উপস্থিত হইল।

তখন সন্ধ্যা অনেক ক্ষণ উত্তীর্ণ হইয়া গিয়াছে। গান আরম্ভ হয় নাই, কিন্তু বিস্তীর্ণ শামিয়ানার নীচে ভিড় বেশ জমিয়াছে, এবং সেখানকার জনকল্লোল অনেক দূর হইতেই শ্রুতিগোচর হয়। প্রবেশপথের মুখেই দুই পাশে দুটি 'হুমহুমি' স্বল্প আলোক এবং প্রচুর ধূম উদ্গীরণ করিতেছে। লোকে আসিবার সময় সেখানে একবার দাঁড়াইয়া বিড়ি ধরাইয়া লইতেছে। ইহারা অপেক্ষাকৃত সৌখীন লোক এবং ছোকরা বয়সের। মাথায় ঢেউ-খেলানো এলবার্ট টেরী আছে। কাহারও গায়ে পাঞ্জাবী, কাহারও কোট। তাহার উপর কাপড়খানি কোমরে 'গোয়ালছাঁদে' বাঁধা। যাহাদের গায়ে কিছুই নাই, তাহারা আসরের পশ্চিম দিকটা জুড়িয়া বসিয়া আছে। খড়ের ধোঁয়ায় সেদিকটা অন্ধকার,—দৃষ্টি চলে না। দলের পর দল

আসিতেছে। আসিয়া পরস্পরের সঙ্গে কলহ অথবা কুশল প্রশ্নের পরেই তামাক খাওয়ার পালা। হুঁকা, কলিকা, তামাক এবং যথেষ্টসংখ্যক পাকানো খড়ের 'নুটি' সঙ্গেই আছে। চকমকি ঠুকিয়া অগ্নিগর্ভ শোলার উপর সে 'নুটি' বসাইয়া দুইটা ফুঁ দিলেই গল্‌গল্‌ করিয়া ধোঁয়া ওঠে। ভাগ্য ভাল যে, শুধু মাথার উপরের দিকটাই শামিয়ানা দিয়া বন্ধ। চারিপাশ বন্ধ থাকিলে, যে-পরিমাণ ধোঁয়া উদ্গত হইতেছে তাহাতে নাটমন্দির-সমেত সমস্ত স্থানটা বেলুনের মত উর্দ্ধে উঠিতে থাকিলেও বিস্মিত হইবার কোন কারণ ঘটিত না।

ওদিকের বড় বারান্দায় চিক টাঙাইয়া মেয়েদের জায়গা করা হইয়াছে। আর সমাগত ভদ্রলোকেদের বসিবার জায়গা হইয়াছে দক্ষিণ দিকের বারান্দায়। নদাই সেই দিকে আসিয়া উপস্থিত হইল। ছোটবাবুর কাছে বসিয়া গান না শুনিলে নদাইয়ের সুখ হয় না। বারান্দার এক পাশে গোটাকয়েক তাকিয়া লইয়া ছোটবাবু বসিয়া থাকেন। তাঁহার পাশেই বারান্দায় পা ঝুলাইয়া একটা থামে ঠেস্‌ দিয়া নদাই মাঝে মাঝে ঘুমায় এবং মাঝে মাঝে গান শোনে। নদাইকে দেখিয়া ছোটবাবু উৎফুল্ল হইয়া উঠিলেন। এত দিনের অভ্যাসে তিনিও যেন কোথায় একটু ফাঁক অনুভব করিতেছিলেন। নদাই তাহার চিরদিনের বিনীত হাসি হাসিয়া নিজের জায়গাটিতে গিয়া বসিল।

## মনের গহনে

গোটা-দুই কন্‌সার্টের পরেই অভিনয় আরম্ভ হইয়া গেল,—ধ্রুব চরিত্র। জীমূতবর্ণ, বিপুলকায় মহারাজা ধীরগম্ভীর পদক্ষেপে প্রবেশ করিয়া, আসরেই গড় হইয়া মা-দুর্গাকে প্রণাম করিয়া চেয়ারে আসিয়া উপবেশন করিলেন। তাঁহার দক্ষিণ পার্শ্বে দীর্ঘগ্রীব, অত্যন্ত শীর্ণকায় মন্ত্রী এবং বাম পার্শ্বে বেঁটে, কাঠ-কাঠ গড়নের সেনাপতি আসিয়া দাঁড়াইলেন। রাজার দৃষ্টি সম্মুখে স্থির ভাবে নিবদ্ধ। মন্ত্রীবর নিতান্ত নিরীহ স্বভাব ভালমানুষ ভদ্রলোক। আসরে আসিয়া সেই যে চোখ নামাইলেন আর তুলিলেন না। সেনাপতির বয়স অল্প। আসিয়াই একবার চারি দিকে চাহিয়া লইলেন। উপরের আলো এবং তরবারির দৈর্ঘ্য মনে মনে হিসাব করিয়া দেখিলেন, রণোন্মত্ত-তায় তরবারির খোঁচা লাগিয়া আলোটা ভাঙিয়া যাইতে পারে কিনা। অন্য আসরে একবার সে-দুর্ঘটনাও ঘটিয়াছে।

রাজা জলদগম্ভীরকণ্ঠে রাজ্যের বিবরণ জানিতে চাহিলেন। মন্ত্রীবর আধ-আধ শীর্ণকণ্ঠে তাহার যথাযথ উত্তর দিয়া থামিতেই, সেনপতি অমিত্রাক্ষর ছন্দে বিশুদ্ধ বাংলায় প্রায় পাচ মিনিটকাল অনর্গল এত কথা বলিয়া গেলেন এবং তরবারিটা এতবার আস্ফালন করিলেন যে, সমস্ত লোক মুগ্ধ হইয়া গেল। আসর নিস্তব্ধ। মাছিটি নড়িলে জানিতে পারা যায়।

ছোটবাবু তাকিয়া ঠেস দিয়া শুইয়াছিলেন, উঠিয়া বসিয়া বলিলেন—নাঃ! গান এরা জমাবে দেখছি।

মৃদুকণ্ঠে সকলেই সে-কথায় সায় দিলেন। বস্তুতপক্ষে সেনাপতির বীররসোদ্গারের পরে সে-বিষয়ে আর কাহারও মনে সংশয় ছিল না।

রাজা সেনাপতির মতেই মত দিলেন। তাহাই হয়। পৃথিবীতে কোন কালেই ভালমানুষের জয় হয় না। দর্শকদেরও মন্ত্রীর উপর সহানুভূতি ছিল না। লোকটার একটা ভাল পোষাক পর্য্যন্ত নাই।

সে যাহাই হউক, কিয়ৎক্ষণ বাদানুবাদের পর মন্ত্রী এবং সেনাপতি উভয়েই প্রস্থান করিলেন এবং ম্যানেজার বংশীধ্বনি করিবামাত্র সুয়োরাণী আসিয়া প্রবেশ করিলেন। নদাই চমকিয়া ছোটবাবুর পায়ে হাত দিল।

—কি হ'ল?

—কিছু নয়। বলিয়াই নদাই হাতখানি সরাইয়া লইল।

আশ্চর্য্য মিল! অবিকল তাহার দ্বিতীয়া স্ত্রীর মত! তেমনই ভাঙা গাল, কোটর-প্রবিষ্ট জলন্ত চোখ যেন দপ্ দপ্ করিয়া জ্বলিতেছে! মুখের গড়নও তেমনি পুরুষালি। সুয়োরাণী আসিয়াই চেঁচাইতে লাগিলেন। ধ্রুব এবং তাহার জননীর সম্বন্ধে তাঁহার যাহা কিছু অভিযোগ ছিল, তাহা এমন হাত নাড়িয়া বিবৃত করিতে লাগিলেন যে, দর্শকেরা পর্য্যন্ত তাঁহার উপর ক্রুদ্ধ হইয়া উঠিল। নদাই কিন্তু সে সকল কথার এক বর্ণও শুনিতেছিল না। তাহার

দ্বিতীয়া স্ত্রীর কণ্ঠস্বর সে একরূপ ভুলিয়াই গিয়াছিল। ইহার চীৎকার শুনিয়া তাহার মনে পড়িয়া গেল, দ্বিতীয়া স্ত্রীর কণ্ঠস্বরও ছিল অবিকল এইরূপ। এমনি করিয়া কটমট করিয়া চাহিয়া সে এক দিন তহাকেও ধমকাইয়াছিল। আশ্চর্য্য মিল বটে!

অনেক ক্ষণ ধরিয়া চীৎকার করিয়া অবশেষে সুয়োরাণী চলিয়া গেল। গান জমিয়া গিয়াছে। আসর নিস্তব্ধ। নদাই উঠিয়া বসিয়াছিল, সুয়োরাণী চলিয়া যাইতে আবার থামে ঠেস দিল।

অতঃপর আসিলেন দুয়োরাণী, ধ্রুবের হাত ধরিয়া। এ ছোকরার বীররসের বক্তৃতা নয়, করুণ রসের। 'মহারাজ' বলিয়াই ঝর্ ঝর্ করিয়া কাঁদিয়া ভাসাইয়া দিল। কিন্তু করুণ রসের বক্তৃতা ইহাকে মানায় ভাল। রংটি ফরসা, মুখ্‌খানি বেশ ঢল্‌ঢলে, গলার স্বরও মিষ্টি। এক নম্বর বক্তৃতা করিয়াই মাতা-পুত্রে গান আরম্ভ করিল। সে গানের সুরে পাষাণও দ্রব হইল।

কিন্তু নদাই একবার আলস্যভাবে আড়চোখে তাহার দিকে চাহিয়াই সোজা হইয়া উঠিয়া বসিল। স্থান-কাল-পাত্র সমস্তই সে বিস্মৃত হইয়া গেল। এই বিচিত্র আলোকমালা, অভিনেতা ও অভিনেত্রীদের বিবিধ বর্ণের রঙীন পরিচ্ছদ, বাদ্যযন্ত্রের মধুর ধ্বনি, সমস্ত মিলিয়া তাহাকে যেন কোন্ কল্পলোকে উড়াইয়া লইয়া গিয়াছিল।

নদাই সোজা হইয়া উঠিয়া বসিল। লোকটা কি একেবারেই

ক্ষেপিয়া গেল না কি? তাহার স্পষ্ট মনে হইল, সম্মুখের ওই অভিনেত্রীটী তাহার প্রথমা পত্নী ছাড়া আর কেহ নয়,—কেহ হইতে পারে না। সেই বড় বড় চোখ, সুচিক্কণ ভ্রূযুগল, ঢলঢলে মুখ। এমন কি চোখের নীচের সেই কাটা দাগটি পর্যান্ত স্পষ্ট দেখা যাইতেছে। উত্তেজিতভাবে নদাই ছোটবাবুর হাত ধরিয়া টান্ দিল।

ছোটবাবু বিরক্তভাবে বলিলেন—ও কি করছ? একবার হাত ধ'রে টানছ, একবার পা ধ'রে টানছ। তোমার হ'ল কি?

কথা বলিতে নদাইয়ের যেন দম বন্ধ হইয়া আসিতেছিল। শ্বাস রুদ্ধ করিয়া বলিল—অনেকটা সেই রকম দেখ্তে নয়? অনেকটা?

নদাইয়ের মনের কথা বুঝিয়া ছোটবাবুর হাস্য সংবরণ করা কঠিন হইয়া উঠিল। প্রাণপণ চেষ্টায় গম্ভীর হইয়া বলিলেন—পাগল নাকি!

ধমক্ খাইয়া নদাই আম্তা-আম্তা করিয়া বলিল—না, তাই ব'ল্ছিলাম।

নদাই উস্খুস্ করিতে লাগিল, এবং কখন একটু একটু করিয়া সরিয়া, সরিতে সরিতে আসরের একান্ত সন্নিকটে আসিয়া বসিল। হ্যাঁ, অবিকল সেই রকম। কাছে হইতে দেখিয়া তাহার মনে আর কোন সংশয়ই রহিল না। মেয়ে দু'টি যখনই আসরে আসে, দেখে,

বুড়া তাহাদের দিকে হাঁ করিয়া চাহিয়া আছে। চোখে চোখ পড়িলেই তাহারা ফিক্ করিয়া হাসিয়া ফেলে। বুড়ার কর্ণমূল পর্য্যন্ত গরম হইয়া ওঠে। শরীরের মধ্যে কি যে এক বিদ্যুৎপ্রবাহ বহিয়া যায়—সে একেবারে অস্থির হইয়া ওঠে। লোকের পর লোক আসে। কেহ গান গায়, কেহ যুদ্ধ করে। কেহ কাঁদে, কেহ হাসে। দৃশ্যের পর দৃশ্য অভিনীত হইয়া যায়। বুড়ার সংজ্ঞা নাই। একদৃষ্টে ঠায় চাহিয়া আছে। পালা শেষ হইয়া গেল। লোকজন যে যাহার বাড়ী চলিয়া গেল। বুড়া বসিয়াই আছে। একা! দৃষ্টি তেমনি দূরের দিকে নিবদ্ধ। চাকরেরা যথাসময়ে আলো লইয়া চলিয়া গিয়াছে। সূর্য্য উঠিয়াছে। নদাই সেইখানেই সতরঞ্চির উপর শুইয়া পড়িল।

কতক্ষণ এমনিভাবে শুইয়া ছিল কে জানে। হঠাৎ বাবুদের বাড়ীর একজন চাকরের নজরে পড়িয়া গেল। সে শতরঞ্চ তুলিতে আসিতেছিল। ডাকাডাকি করিতে নদাই জবাফুলের মত লাল চোখ মেলিয়া চাহিল। ডান হাতখানি বাড়াইয়া যতদূর খোঁজা যায়, কি যেন হাতড়াইয়া খুঁজিল। তারপর বলিল, কোথায় গেল?

—কে?

—আমার বৌ! এই যে এখুনি এখানে আমার পাশে ব'সে মাথা টিপে দিচ্ছিল। এরই মধ্যে আবার পালিয়ে গেল। ওরা কি কেবল পালিয়েই বেড়াবে?

নদাই আবার চোখ বন্ধ করিয়া পাশ ফিরিয়া শুইল। চাকরটা ছোটবাবুকে ডাকিয়া আনিল। তিনি গায়ে হাত দিয়া দেখেন, ভীষণ জ্বর। অবশ্য ভয়ের কিছু নাই। ম্যালেরিয়ায় কথায় কথায় এক-শ পাঁচ ডিগ্রী জ্বর ওঠে। ছোটবাবু তখনই তাহাকে নিজের বাড়ীতে উঠাইয়া আনিয়া ডাক্তার ডাকিতে পাঠাইলেন। ইহার পর আর তাহার বিবাহের চেষ্টা হয় নাই।

# মনের গহনে

বহু কালের পুরাতন একখানি গ্রাম। সকল পুরাতন গ্রামের মতো এই গ্রামখানিরও একটি ইতিহাস আছে। কিন্তু সে কথা থাক।

শরৎকালের প্রভাত। কিন্তু শারদ্-শ্রীতে উদ্ভাসিত নয়। প্রভাতের আলো কেমন যেন পাণ্ডুর, মলিন। একটি অপরিচ্ছন্ন, জঙ্গলাকীর্ণ ডোবার ধারে ধারে গুটিকয়েক শীর্ণ-দেহ, নগ্নকায় বালক নিঃশব্দ সতর্কতার সহিত ছিপ হাতে মাছ ধরিয়া বেড়াইতেছিল। তাহাদের পায়ের চাপে ঝরা পাতায় যে মর্ম্মর-ধ্বনি হইতেছিল, তাহা ছাড়া আর কিছুতে তাহাদের দিকে দৃষ্টি আকৃষ্ট হয় না।

ডোবার ওদিকের কোণে একটি বক মুনি-ঋষির মতো নির্ব্বিকার ভাবে বসিয়াছিল। আর একটা মাছরাঙ্গা পাখী ডোবার জলের এক ইঞ্চি উপর দিয়া অবিশ্রাম ঘুরিয়া বেড়াইতেছিল।

ডোবার পূর্ব্বদিক দিয়া যে কাঁচা রাস্তাটি মাঠের দিকে গিয়াছে, সেই পথে একটি রাখাল বালক গুটিদুই শীর্ণ অস্থিচর্ম্মসার গরুকে ঠেঙ্গাইতে ঠেঙ্গাইতে চরাইতে লইয়া যাইতেছিল। পত্র-মর্ম্মরে তাহার দৃষ্টি বাঁ দিকে পড়িতেই সে মেছুরিয়া বালকদের মধ্যে যেটি সর্ব্বাপেক্ষা বয়োজ্যেষ্ঠ তাহাকে লক্ষ্য করিয়া কহিল,—

কিরে শরতা, মাছ পেলি? হেই! শালার গরু—

শরতার ছিপে মাছ লাগিবার কেবল সম্ভাবনা দেখা দিয়াছে।

সে ইঙ্গিতে রাখাল-বালকটিকে কথা কহিতে নিষেধ করিবার জন্য বাঁ হাতটি তুলিল।

গরু দুটি শীর্ণ হইলে কি হয়, বদ্‌মাইসিতে কোনো গরুর চেয়ে কম নয়। একটির তো গলায় উদুখলই দিতে হইয়াছে, তবু কি মানে? কেবলই বিপথে ছোটে। রাখাল-বালক এইটিকে লইয়া ব্যস্ত ছিল, শরতার ইঙ্গিত দেখিতে পায় নাই। গরু দুটিকে মাঠের দিকে নামাইয়া দিয়া সে ছুটিয়া মাছ ধরা দেখিতে আসিল।

—পেয়েছিস্? শরতা?

মাছ বোধ হয় একটা লাগিয়াছিল। কিন্তু রাখালের পদশব্দেই হোক, অথবা তাহার চীৎকারেই হোক, অথবা অন্য যে-কোনো কারণেই হোক, মাছটি ছাড়িয়া গেল।

শরতা শূন্য ছিপে একটা খিঁচ দিয়া দাঁত-মুখ খিঁচাইয়া কহিল, —পেয়েছিস্? শরতা? মারবো শালা ছিপের বাড়ি।

শরতা বলিষ্ঠ নয়, কিন্তু রাখাল আরও দুর্ব্বল। বছর পনেরো বয়স, কিন্তু আট নয় বৎসরের বেশী বলিয়া মনে হয় না। জার্ম্মান যুদ্ধ আরম্ভ হওয়ার সময় হইয়াছিল বলিয়া তাহার নাম জার্ম্মান। পেট-জোড়া পীলে, বুকের হাড় গোণা যায়।

শরতার বিঘূর্ণিত লোচন ও উদ্যত ছিপ দেখিয়া জার্ম্মান ভয় পাইয়া গেল। কিন্তু দমিবার ছেলে সে নয়। জিভ বাহির করিয়া ভেংচি কাটিয়া সে মাঠের দিকে ছুট দিল।

# মনের গহনে

শরতা হাতের কাছে একটা মাটির ঢিল তুলিয়া লইয়া তাহার দিকে ছুঁড়িয়া মারিল। ঢিল লাগিল না। সে আবার মৎস্য-শীকারে মনোনিবেশ করিল।

ডোবার দক্ষিণ দিক হইতে পায়ে-চলা রাস্তাটি ঢালু হইয়া যেখানে নামিয়াছে, সেইখানটি এ পাড়ার খিড়কীর ঘাট। একটি বর্ষিয়সী বিধবা মহিলা সেখানে আপন মনে বাসন মাজিতেছিলেন। একটি তরুণী বধূ বাঁ হাতে এক কাঁড়ি বাসন লইয়া সেই ঘাটে নামিল। তাহার পিছনে আর একটি বছর তিনেকের খুকী। গায়ে অনেকগুলা সূতী জামার উপর একট জুট-ফ্লানেলের ফ্রক,—ফ্রক ঠিক নয়, একেবারে পায়ের গোছ পর্য্যন্ত ঝুলিয়াছে। তাহার উপর আবার একটা ছোট সাড়ী ভাঁজ করিয়া গায়ের কাপড়ের ভঙ্গিতে বাঁধিয়া দেওয়া হইয়াছে।

বধূটি ডোবার উঁচু পাড়ের একটা পরিচ্ছন্ন রৌদ্রাস্তীর্ণ স্থান দেখাইয়া খুকুকে বলিল,—এই খানে বোস্ সন্তু। ঘাটে নামিস্ না।

সন্তু দুটি হাত উপরের দিকে ছুঁড়িয়া নাকি স্বরে বলিল,—না।

—লক্ষ্মীটি, বোসো। আমি বাসন মেজেই তোমাকে কোলে নোব, কেমন?

সন্তু বড় ভালো মেয়ে। এবারে সে চুপ করিয়া বসিল। বসিল বটে, কিন্তু সে মায়ের অনুরোধে নয়, ঘাটে যে বর্ষিয়সী মহিলা বাসন মাজিতেছিলেন, তাঁহারই ভয়ে। কিন্তু বেশীক্ষণ সে চুপ করিয়া

থাকিতে পারিল না। একটু পরেই গুন্‌গুন্ স্বরে কাঁদিতে আরম্ভ করিল।

বর্ষীয়সী জিজ্ঞাসা করিলেন,—হরিহর এসেছে না কি বৌমা ?

হরিহর কলিকাতায় চাকরী করে। এক শনিবার অন্তর বাড়ী আসে, আবার রবিবার রাত্রের ট্রেণে চলিয়া যায়।

বৌমা সলজ্জ ভাবে ঘাড় নাড়িয়া জানাইল, আসিয়াছে।

—আমাদের সেই ওষুধটা এনেছে নাকি দেখেছ ?

বৌমা অত জানে না। বলিল,—তাতো জানি না জ্যেঠিমা। তবে অনেক জিনিসই তো এনেছে। বোধ হয় আপনারটাও এনেছে।

জ্যেঠিমা অনেকটা আশ্বস্ত হইলেন। বলিলেন—তোমার মেয়েটি কিন্তু বেশ ঠাণ্ডা বৌমা। আর আমাদের লক্ষ্মীমন্ত···

বৌমা হাসিয়া বলিলেন,—ঠাণ্ডা না ছাই। বোধ হয় আপনাকে দেখে অমনি ক'রে রয়েছে। জ্বর হ'য়ে অবধি কি যে ঝুঁকি হয়েছে !

জ্যেঠিমা উদ্বিগ্ন কণ্ঠে জিজ্ঞাসা করিলেন,—এখনো জ্বর রয়েছে নাকি ?

—এখন তো জ্বর আসে না। আসে বিকেল বেলায়।

—জ্বরের কথা আর বোলো না বৌমা, কি যে ম্যালোয়ারী লেগেছে, ম'রে গেলাম। আমাদের রাখালদাস ক'দিন বেশ ছিল।

# মনের গহনে

কাল সন্ধ্যে বেলায় কোথা থেকে বেড়িয়ে এলো, গা একেবারে আগুন। আর কী কাঁপুনী! দু'খানা লেপ চাপিয়েও তার কাঁপুনী যায় না। ম্যালোয়ারী বটে, মা!

—বট্‌ঠাকুর কেমন আছেন এখন?

—জ্বরটা একটু নরম পড়েছে বটে, কিন্তু এখনো ছাড়ে নি। ঝিম্ হ'য়ে পড়ে রয়েছে। তোমাদের বাড়ী তো হাঁসপাতাল।

বৌটি একটু মৃদু হাসিল। বলিল,—পনেরো-ষোলো জন লোক, তার দশ-বারো জন প'ড়ে। সাবু রান্না হয় ডেক্‌চিতে।

জ্যেঠিমার বাসন মাজা হইয়া গিয়াছিল। উঠিতে উঠিতে বলিলেন,—আর বলো কেন, মা। যাবো একবার তোমাদের বাড়ীতে। দেখি গে, ওষুধটা এনেছে কিনা।

জ্যেঠিমা যাওয়া মাত্র সন্তুর গুঞ্জন উচ্চতর হইয়া উঠিল। বধূটি হাতের কাজ তাড়াতাড়ি সারিয়া তাহাকে লইয়া প্রস্থান করিল।

ডোবার ধারেই যে বাড়ী, সেই বাড়ীটি মুখুয্যেদের। হরিহরকে মুখুয্যে-বাড়ীর কুলপ্রদীপ বলা চলে। গত বৎসর সে এম-এ পাশ করিয়াছে এবং সৌভাগ্যক্রমে মাস কয়েক পরেই কলিকাতার একটি মার্চেন্ট অফিসে পঞ্চান্ন টাকার চাকুরী পাইয়াছে। মেসে থাকে, বাড়ী যখন আসে কপিতে-আলুতে-মটরশুঁটিতে, কাপড়-চোপড়ে যে জিনিস লইয়া আসে তাহা তিনটি কুলীর বোঝা। দেশে ধন্য ধন্য পড়িয়া যায়।

বাড়ীতেও একটা সমারোহ পড়ে। বধূটির কাজও বাড়ে, হাসিও বাড়ে।

পোষ্যসংখ্যাও তো কম নয়। কিন্তু এবারে সব জ্বরে পড়িয়া। মেজ ভাইটির সতেরো আঠারো বৎসর বয়স। কিন্তু এমন কাবু হইয়াছে যে আর উঠিতে পর্য্যন্ত পারে না। মেজাজও খিটখিটে হইয়াছে। সাগুর নাম শুনিলে চটিয়া যায়। অথচ ম্যালেরিয়ায় সাগু ছাড়া আর কি-ই বা খাইতে দেওয়া যায়!

হরিহরকে সব ভাই-ই অত্যন্ত ভয় করে।

মা বলিলেন,—ওরে হরি, মুরলীর ঘরে গিয়ে একটু বোস্ গে তো। তোকে দেখে যদি একটু সাবু খায়।

হরিহর ঘরের মধ্যে আসিয়া মুরলীর ললাটের উত্তাপ পরীক্ষা করিল।

—এখন তো জ্বর নেই, দেখ্ছি।

মুরলী ক্লান্ত কণ্ঠে বলিল,—সকালেই ছেড়ে গেছে। আবার আসবে সেই বিকেল পাঁচটায়।

এমন সময় মা আসিয়া দাঁড়াইলেন সাগুর বাটি হাতে করিয়া।

সকালে মুরলী মায়ের দুটি হাত ধরিয়া সাধিয়াছিল,—আমাকে কই মাছ দিয়ে বাঁধাকপির তরকারী একটু দিও মা, দেবে?

মা বিরক্ত ভাবে বলিয়াছিলেন,—তুই কী রে মুরলী! আজ সকালে জ্বর ছেড়েছে আর এরই মধ্যে বাঁধাকপির তরকারী? তুই যে মস্ত রগু অধম হলি!

মুরলী মিনতি করিয়া বলিয়াছিল,—তোমার দুটি পায়ে পড়ি মা, একটুখানি দিও। আমার অসুখ যখন সারবে, তখন বাঁধাকপিও উঠে যাবে। দেখবে তখন তোমার মন-অসুখ করিবে।

এই কথায় মায়ের মন অনেকটা নরম হইয়াছিল।

তিনি চুপি চুপি বলিয়াছিলেন,—আচ্ছা, সবারই খাওয়া-দাওয়া হয়ে গেলে, আমি তরকারী একটু নিয়ে আসব। কিন্তু আর কোনো-দিন চাইতে পাবে না। বেশ ?

মুরলী পরম পরিতৃপ্তির সঙ্গে ঘাড় নাড়িয়া বলিয়াছিল, আচ্ছা।

কিন্তু ম্যালেরিয়ার রোগীর শত্রু বোধ হয় পদে পদে।

পিসিমা যে বাহিরের বারান্দায় বসিয়া রৌদ্র সেবন করিতে-ছিলেন, সে কথা ইহাদের কেহ জানিত না। বিধবা পিসিমা, ছেলেপুলে নাই। এই বাড়ীর তিনিই কর্ত্রী। মায়ের অধিক স্নেহ দিয়া বাড়ীর প্রত্যেকটি ছেলে মেয়েকে তিনি মানুষ করিয়াছেন। তিনিও ম্যালেরিয়ার আক্রমণ হইতে দিন চারেক হইল উঠিয়া দুটি পথ্য করিয়াছেন। মা ও ছেলের কথা তাঁহার কানে যাইতেই তিনি তেলে-বেগুনে জ্বলিয়া উঠিলেন,—

—তাই দিও। ছেলেটাকে বাঁচতে যে দেবে না সে তো জানি। আর যত কুপথ্য করবে কি এই ধেড়ে ছেলেটাই !

প্রকাশ্যে কিছু বলিবার সাহস মুরলীর ছিল না। সে মনে মনে বলিল,—ডাইনী !

মুরলীর মা আর কথাটি না কহিয়া তখনই সরিয়া পড়িলেন।

এখন মা ঘরে আসিতেই সে প্রথমটা উৎফুল্ল হইয়া উঠিয়াছিল। কিন্তু তাঁর হাতে সাগুর বাটি দেখিয়া মুরলী পাশ ফিরিয়া শুইল। রকম দেখিয়া মা মুখ টিপিয়া হাসিলেন।

—খা একটু সাবু।

মুরলী জবাব দিল না।

এবারে হরিহর ডাকিল,—খেয়ে নে, নিয়ে শো। সাবু খাবার সময় হ'লেই যত গোলমাল।

মুরলী যেন সাগুর উপরই রাগ করিয়া, মায়ের হাত হইতে বাটি লইয়া ঢক্‌ঢক্‌ করিয়া এক নিশ্বাসে সবটা পান করিয়া আবার পাশ ফিরিয়া শুইল।

মা মুখ ফিরাইয়া হাসি ঢাকিলেন। হরিহরও পিছন ফিরিল। এতক্ষণে তাহার পাশের বিছানাটির দিকে দৃষ্টি পড়িল।

হরিহর জিজ্ঞাসা করিল,—এটা কোথায় গেল রে? মণ্টুটা?

সাগু খাইলেই মুরলীর বমি আসে। কিন্তু এই প্রশ্নে সে কোনো রকমে বমি চাপিয়া বিরক্ত ভাবে বলিল,—যাবে আবার কোথায়? রান্না-ঘরেই আছে। সে তো দিন নেই, রাত নেই, রান্না-ঘরেই প'ড়ে আছে। জ্বর কি সারে না সাধে?

হরিহরের খাওয়ার জায়গা করা হইয়াছে। সে এইবার খাইতে আসিবে বুঝিয়া মণ্টু আগে-ভাগেই সরিয়া পড়িয়াছে।

মুরলীর কথা শুনিয়া সে বাহির হইতেই চিঁ-চিঁ করিয়া বলিল,—রান্নাঘরে আবার কখন গেলাম। আমি তো সেই থেকে এইখানে ব'সে আছি।

হরিহর হাসিয়া বলিল,—কই, আমি যখন আসি তখন তো তুই ওখানে ছিলি না।

মণ্টুর বয়স আট নয় বৎসরের বেশী হইবে না। কিন্তু কৈফিয়ৎ দিতে কখনো ভাবিতে হয় না।

সে আপন বিছানাটিতে শুইতে শুইতে বলিল,—বা রে! তখন তো আমি পায়খানায়।

মুরলী গোঁ গোঁ করিয়া বলিল,—হুঁঃ! পায়খানায়!

অকস্মাৎ মণ্টু চীৎকার করিয়া উঠিল,—আমার ডিম! আমার কমলা লেবু?

হরিহর বিস্মিত ভাবে বলিল,—ডিম কি রে?

সে কথা কানে না তুলিয়াই মণ্টু চীৎকার করিতে লাগিল,—আর একটা ডিম, আর কমলা লেবু? এই বালিশের নীচে রেখে-ছিলাম যে! নিশ্চয় তুমি নিয়েছ মেজদা। দিয়ে দাও বলছি।

মুরলী ভেংচাইয়া বলিল,--আহা, স্বপ্ন দেখছেন!

মণ্টু কিন্তু এত সহজে ভুলিবার ছেলে নয়। গর্জ্জন করিয়া বলিল,—ইয়ার্কি কোরো না মেজদা। নিশ্চয় তোমার কাজ। লুভিষ্টি কোথাকার!

হরিহর আবার জিজ্ঞাসা করিল,—ডিম কি রে ?

মণ্টু বালিশটা তুলিয়া বলিল,—এইখানেই রেখেছিলাম যে। মোট ছ'টা ছিল তো ? কই ছ'টা ? এক, দুই, তিন, চার, পাঁচটা। আর একটা গেল কোথায় ?

মা হাসিয়া বলিলেন,—আচ্ছা, আচ্ছা, আর চিলের মতো চ্যাঁচাতে হবে না। আমি দেবো তোকে আর একটা, তা হ'লেই তো হবে।

মাকে চটাইবার সাহস কোনো রোগীরই ছিল না। আর মুরলীর কাছ হইতে হৃত সম্পত্তি উদ্ধার করাও মণ্টুর সাধ্যাতীত।

সে শুইতে-শুইতে বিড় বিড় করিয়া বলিতে লাগিল,—তুমি তো সবই দেবে !

মণ্টুর ডিম্ব-সংগ্রহের একটা ইতিহাস আছে। গত তিনমাস ধরিয়া সে ম্যালেরিয়ায় ভুগিতেছে। একদিন ভালো থাকে তো দু'দিন জ্বরে ভোগে। তাই ভালো-মন্দ জিনিষ তাহার খাওয়া হয় না। হংস ডিম্বের উপর মণ্টুর বিশেষ প্রীতি আছে। যেদিনই বাড়ীতে ডিম-রান্নার আয়োজন হয়, সে দিনই সে খাওয়ার বায়না ধরে। তাহাকে শান্ত করিবার জন্য তাহার অংশের একটি করিয়া কাঁচা ডিম তাহাকে দেওয়া হয়। সে ভালো হইয়া উঠিলে খাইবে।

এই ডিমের একটি মুরলী চুরি করিয়াছিল,—খাওয়ার জন্য নয় নিশ্চয়ই, মণ্টুকে রাগাইবার জন্যই।

হরিহরের খাওয়ার ডাক আসিয়াছিল। সে চলিয়া যাইতেই মুরলী করুণ কণ্ঠে ডাকিল,—মা!

কিরে?

মুরলী কথা বলিল না। শুধু করুণ নেত্রে চাহিয়া রহিল।

মা হাসিয়া বলিলেন,—তরকারী? এখুনি ঠাকুরঝি জানতে পারলে আর রক্ষে রাখবে না। ক্ষিধে যদি পায়, বরং আর একটু সাবু এনে দোব।

মুরলী রাগিয়া বলিল,—আর সাবু আনতে হবে না। এই সাবু খাওয়াই যেন শেষ সাবু খাওয়া হয়।

মা চটিয়া বলিলেন,—কি বললি?

মুরলী উত্তর দিল না, পাশ ফিরিয়া শুইল। জ্বরে ভুগিয়া-ভুগিয়া মুরলী দার্শনিক হইয়া উঠিয়াছে। জীবনের অনিত্যতা সম্বন্ধে তাহার আর কোনো সংশয় নাই। জ্বরে কুপথ্য যে কত খারাপ সে কথা বুঝিবার বয়স তাহার হইয়াছে। তবু ভয় করে না।

বাহিরে তখন হরিহরের সঙ্গে পিসিমার কথা হইতেছিল। হরিহর কি বলিতেছিল শোনা গেল না। কিন্তু পিসিমার ঝাঁঝালো কণ্ঠ কাঁসরের মতো ঝন্‌ঝন্‌ করিয়া বাজিয়া উঠিল,—

—জ্বর তো কোন্ দিন সেরে যেত। সারছে না শুধু তোর মায়ের জন্যে। যখন যে যা বায়না ধরবে, তাই ওর দেওয়া চাই। কুপথ্যি দিতে ওর একটু ভয় করে না তাই ভাবি। আর তাও বলি,

মণ্টুটা না হয় ছেলেমানুষ, ঝোঁক একটু হয়। কিন্তু তুই একটা ধেড়ে মিন্‌সে, তুই যা তা খেতে চাস কি ব'লে ?

মণ্টু কথা শুনিয়া লেপের মধ্যে মুখ ঢুকাইয়া ফিক্‌ফিক্ করিয়া হাসিয়া ফেলিল। সে হাসি শুনিয়া মুরলীর রাগে সর্ব্বাঙ্গ জ্বলিয়া উঠিল।

সে চাপা কণ্ঠে মণ্টুকে ধমক দিল,—এই দেখ্ মণ্টু, এক চড়ে দাঁত ভেঙে দোব।

হরিহর খাওয়া শেষ করিয়া উপরে চলিয়া গেল। নীচে শুইয়া শুইয়াই মুরলী তাহার পায়ের শব্দ শুনিল। অনেকক্ষণ পরে তাহার মনে হইল, হরিহর এতক্ষণ নিশ্চয় দিবানিদ্রায় মগ্ন হইয়াছে।

আস্তে আস্তে ডাকিল,—মণ্টু !

—কি ?

—ডিম নিবি না ?

মণ্টু উঠিয়া বসিল। বলিল,—দাও।

মুরলী বালিশের নীচে হইতে একটা ডিম বাহির করিয়া দিল।

মণ্টু বলিল,—আর কমলা লেবু ?

—সেটা খেয়ে ফেলেছি।

মণ্টু রাগিয়া বলিল,—তুমি যে একটা রাক্ষস।

মুরলী রাগ করিল না, বরং একটু প্রসন্ন মনেই হাসিল। বলিল,—রান্নাঘর থেকে খুব খেয়ে এলি তো ?

মণ্টু জবাব দিল না।

মুরলী আবার বলিল,—বড়দা কি কি এনেছে রে?

—কমলা লেবু।

—আর?

—কপি, মটরশুঁটি।

—আর কিছু আনে নি?

মণ্টু মুচ্‌কি মুচ্‌কি হাসিতে লাগিল।

মুরলী বলিল,—বল না।

—কাঁকড়া এনেছে এক হাঁড়ি। চমৎকার!

—কাঁকড়ার নামে মুরলীর জিহ্বা লালাসিক্ত হইয়া উঠিল। সে ঝাড়িয়া উঠিয়া বসিয়া বলিল,—তুই খেয়ে এলি তো?

মণ্টু আবার মুচকি-মুচকি হাসিতে লাগিল।

মুরলী বলিল,—স্বার্থপর কোথাকার! একটা খবরও যদি দেয়!

মুরলী আর অপেক্ষা করা সমীচীন মনে করিল না। সে কেবল উঠিতে যাইবে, এমন সময় মা নিজেই আসিয়া তরকারীর বাটী সুমুখে ধরিলেন।

—কাঁকড়া আছে?

—আছে। সে খবরও পেয়েছে?

একটু একটু করিয়া মুরলী তরকারীটুকু পরম পরিতৃপ্তির সঙ্গে আহার করিতে বসিল। কিন্তু তাহার কি নিশ্চিন্ত মনে আহার

করিবার যো আছে? আহার শেষ হইতে না হইতে হরিহর একেবারে ঘরের মধ্যস্থলে আসিয়া উপস্থিত হইল।

—ওকি হচ্ছে রে?

তখন আর বাটি লুকাইয়া ফেলিবারও সময় ছিল না। মুরলী বাটিটা ঠেলিয়া দিয়া শুধু একটু অপ্রতিভের মতো হাসিল। মা বাটিটা আবার তাহার দিকে আগাইয়া দিয়া বিরক্তভাবে বলিল,—থাক্ বাপু থাক্। তুই আর বাধা দিস্‌নে।

হরিহর বিস্মিত ভাবে বলিল,—তুমি বলো কি! কাল ওর একশো পাঁচ জ্বর, আর আজ ওকে ওই সব দিচ্ছ? কাঁকড়া ও হজম করতে পারবে?

—খুব পারবে। ও কি বেশী খাচ্ছে নাকি?

হরিহর বিরক্ত ভাবে বলিল,—যা মন চায় তাই করো।

—তাই করব। তুই সর্ দেখি! বেচারাকে মুখের খাবার খেতে দিচ্ছিস্ না।

কিন্তু মুরলী আর বাটি স্পর্শও করিল না। মুখ নীচু করিয়া বসিয়া রহিল।

গোলযোগ দেখিয়া পিসিমাও দোরগোড়ায় আসিয়া দাঁড়াইলেন। তাঁহার তখনও আহার হয় নাই।

তিনি বলিলেন,—জ্বরের মুখে ওই সব যে ওকে খাওয়াচ্ছ বৌ, ওকে কি বাঁচতে দেবে না?

মায়ের মেজাজ চটিয়াই ছিল। বলিলেন,—খুব বাঁচবে। একটুখানি তরকারী খেলে আর মানুষ মরে না।

পিসিমা শান্তভাবে বলিলেন,—সে সহজ মানুষ মরে না। কিন্তু ওর গায়ে এখনও জ্বর আছে। ওর কাছে ও যে বিষ! রোগীর কাছে মা হ'লে চলে না, শত্রু হ'তে হয়।

হাতের বাটিটা ছুঁড়িয়া বাহিরের নর্দ্দমায় ফেলিয়া দিয়া মা বলিলেন,—তবে এই নাও। হ'ল তো!

রাগে তাঁহার চোখ ফাটিয়া কান্না আসিতেছিল। তিনি হন্ হন্ করিয়া বাহির হইয়া গেলেন।

মণ্টু এতক্ষণ বেশ মজা দেখিতেছিল। কিন্তু শেষ পর্য্যন্ত তাহারও মন মেজদাদার প্রতি সহানুভূতিতে ভরিয়া উঠিল। তাহার তখন জ্বর আসিতেছে, একটু কাঁপুনিও দেখা দিয়াছে। কাঁপিতে কাঁপিতে সে বলিল,—আর তুমি যে দিব্যি কদ্‌বেল বসাচ্ছ!

হরিহর বিস্মিত ভাবে বলিল,—কে রে?

—ওই পিসিমা।

পিসিমা যেন আকাশ হইতে পড়িলেন। বলিলেন,—কে রে? আমি? শোনো ছেলের কথা!

মণ্টু বলিল,—তোমার ঘরে দেখলাম যে! মাখা রয়েছে একটা পাথর-বাটিতে।

পিসিমা বলিলেন,—কখন দেখ্‌লি রে হতভাগা?

হরিহর বলিল,—বুঝতে পেরেছি। চল তোমার ঘর দেখি গে!

হরিহরকে বেশী খুঁজিতে হইল না। একটা কোণে একটা শ্বেত-পাথরের বাটিতে কদ্‌বেল সত্যই মাখা, অতি সহজেই পাওয়া গেল।

বাটিটা হাতে করিয়া তুলিয়া ধরিয়া হরিহর বলিল,—এটা কি?

পিসিমা ধরা পড়িয়া চটিয়া গেলেন। বলিলেন,—বেশ করব, খাবো। বিধবা মানুষ, টক খাবো না, কিছু খাবো না, তো খাবো কি দিয়ে?

—আমার মাথা দিয়ে খাবে। আজ সকালের ওষুধ খেয়েছ?

পিসিমা ন' বছরের দুরন্ত জেদী মেয়ের মতো ঘাড় বাঁকাইয়া বলিলেন,—না বাপু, ওই তেতো ওষুধ আমি খেতে পারবো না।

হরিহর রাগিয়া বলিল, তবে টক খাও, খেয়ে মর।

এবারে পিসিমা হাসিয়া ফেলিলেন। বলিলেন,—ওরে, আমি মরবো না রে, মরবো না। বিধবা হওয়ার পরেও যখন ত্রিশ বছর বেঁচে আছি, তখন টক খেলেও মরবো না, ওষুধ না খেলেও মরবো না।

এ বড় মন্দ যুক্তি নয়! যে মানুষ বিধবা হওয়ার পরেও ত্রিশ বৎসর কাল বাঁচিয়া রহিল, সে নিশ্চয় অমর। নহিলে বৈধব্যশোকে বহুকাল পূর্ব্বেই তাহার প্রাণবায়ু বহির্গত হইত। তা যখন হয় নাই।

তখন তাহার পক্ষে যে-কোনরূপ কুপথ্য-ভোজন অনায়াসেই চলিতে পারে।

কিন্তু হরিহর শুধু বিস্মিত হইয়া ভাবিল, ছেলেদের এতটুকু অনিয়মে যিনি ব্যস্ত হইয়া উঠেন, জীবনের প্রান্তে আসিয়া তিনি নিজে এমন অনিয়ম করেন কি বলিয়া? ত্রিশ বৎসর বৈধব্য-যন্ত্রণা ভোগ করিয়া সকল প্রকার সুখ-বিলাস যিনি পরিত্যাগ করিতে পারিলেন, তিনি যে আজ সামান্য কদ্‌বেলের প্রলোভন সম্বরণ করিতে পারিলেন না, ইহার চেয়ে আশ্চর্য্যের আর কী হইতে পারে?

# মনের গহনে

এবারে বর্ষার প্রকোপটা কিছু বেশী। গত শনিবারে বৃষ্টি নামিয়াছে, আর এক শনিবার শেষ হইতে চলিল, কিন্তু বৃষ্টির আর বিরাম নাই। পল্লীগ্রামে কাদা তো আছেই। কিন্তু এই ঝম্ ঝম্ শব্দ যেন আরও পাগল করিয়া তুলিল। মানুষ অতিষ্ঠ হইয়া উঠিয়াছে। সোনাটিকুরীর বিল বানগ্রামের কোল পর্য্যন্ত ঠেলিয়া আসিয়াছে। দিগন্তপ্রসারী মাঠে যত দূর দৃষ্টি যায়—কেবল জল, জল, জল, বানের গেরুয়া জল। মাঝে মাঝে যে সকল বড় বড় গাছের মাথা জাগিয়া আছে, কেবল তাহা দেখিয়াই অনুমান করা চলে, কোন্‌টা নতুন পুকুরের চক আর কোন্‌টা বামুনহাটির মাঠ।

কিন্তু ট্রেণ বর্ষা মানে না। একমাত্র ভূমিকম্প ছাড়া আর কোনো দুর্য্যোগেই বোধহয় ভয় পায় না। শনিবারের লোকাল ট্রেনখানি ঠিক আটটা পঞ্চান্ন মিনিটের সময় গ্রামের ষ্টেশনে আসিয়া থামিল।

দুর্যোগের রাত্রি। যেমন দুর্যোগ, তেমনি অন্ধকার। প্লাটফর্ম্মে গোটা কয়েক আলো জ্বলিতেছে বটে, কিন্তু তা এত দূরে দূরে এবং বৃষ্টির ছাটে এমন ঝাপ্‌সা হইয়া গিয়াছে যে, অন্ধকার খুব সামান্যই কমিয়াছে। এ ট্রেণে চড়িবার জন্য একখানা টিকিটও বিক্রি হয় নাই। রাত্রের অবস্থা দেখিয়া ষ্টেশন-মাষ্টার আশা করেন, এখানে নামিবার যাত্রীও কেহ নাই। সুতরাং ভারী বর্ষাতিটা গায়ে দিয়া এবং হাতে একটা রেলের বাতি লইয়া কোনো রকমে গাড়ীখানাকে

# মনের গহনে

পত্রপাঠ বিদায় করিবার জন্য ভদ্রলোক হন্ হন্ করিয়া ছুটিতেছেন, এমন সময় সামনের থার্ড ক্লাশ হইতে নামিল দুইটি কাপড়ের পুঁটলি, একটি প্রজ্বলিত হারিকেন এবং একটি ভদ্রলোক। পুঁটলি দুইটির অবস্থা মলিন। হারিকেনে এত কালি পড়িয়াছে যে, বড় জোর সেই-টাকে দেখা যায়, পার্শ্ববর্ত্তী আর কিছু নয়, এবং সেই স্বল্পালোকে স্পষ্ট করিয়া দেখা না গেলেও বোঝা যায়, ভদ্রলোকর অবস্থাও উক্ত অস্থাবর বস্তু কয়টি অপেক্ষা আশাপ্রদ নয়।

ষ্টেশন-মাষ্টারকে দেখিয়াই ভদ্রলোক জিজ্ঞাসা করিলেন, ইয়ে,··· আমাদের রতন আসেনি মাষ্টার মশাই ?

বলিয়া ছাতাটা মেলিয়া মাথায় ধরিলেন। ছাতার আদিম কালো কাপড়ের উপর আর একটা শাদা কাপড় বসানো হইয়াছে। মাঝে মাঝে ফুটা, বোধ হয় বিড়ি-সিগারেটের কাণ্ড। শ্বেতছত্র বর্ষার ধারা নিবারণ করিতে না পারিয়া যেন ক্রোধবশে পর্জ্জন্যদেবকে ভেঙচাইতে লাগিল।

ভদ্রলোকের অনুনাসিক, ক্ষীণ কণ্ঠস্বরে মাষ্টার মশাই প্রথমটা চমকাইয়া গেলেন। কিন্তু হাত-বাতির আলোটা তাঁর মুখের উপর ফেলিয়া তখনই বলিলেন, আরে! দত্ত মশাই যে! খিলক্ষণ! এই দুর্য্যোগেও বেরিয়েছেন ?

—দুর্য্যোগ মানে,···ইয়ে! আমাদের রতন···

কিন্তু ষ্টেশন-মাষ্টারের তখন দাঁড়াইয়া কথা বলিবার সময় নাই।

# মনের গহনে

হাত-ইসারায় দত্ত মহাশয়কে ষ্টেশনে উঠিতে বলিয়া তিনি ট্রেণ পাস্ করিবার জন্য গার্ডের গাড়ীর দিকে ছুটিলেন। দত্ত মহাশয় পুঁটলি দুইটা হাতে করিয়া অর্দ্ধসিক্ত অবস্থায় ষ্টেশনে আসিয়া উঠিলেন।

ষ্টেশন-ঘরের উজ্জ্বল আলোয় এতক্ষণে দত্ত মহাশয়কে ভাল করিয়া দেখা গেল। দেখিলে মনেই হয় না, ইনি জার্ম্মোলিন লিমিটেডের একটা ছোট বিভাগের বড়বাবু। অত্যন্ত শীর্ণ দেহের উপর একটা বর্ত্তুলাকার শীর্ণ মাথা এমন আল্‌গোছে বসান যে, কেহ একটা কথা কহিলেই সেটা ঢেউ-লাগা কলসীর মত দুলিতে থাকে। এইটুকু তো মাথা। তাহারও তিন-চতুর্থাংশ স্থান একটি বিপুল নাসিকা একাই দখল করিতেছে। বাকী এক-চতুর্থ স্থানে অন্যান্য ইন্দ্রিয়গুলি ঘেঁসাঘেঁসি করিয়া কোনো প্রকারে অস্তিত্ব বজায় রাখিয়া, নিতান্তই ভগবানের রাজ্য বলিয়া টিঁকিয়া আছে।

প্লাটফর্ম্ম হইতে এইটুকু আসিতেই দত্ত মহাশয় ভিজিয়া গেলেন। গায়ে একটি মাত্র লংক্লথের পাঞ্জাবী। বৃষ্টিতে ভিজিয়া সেটা গায়ের সঙ্গে ল্যাপটাইয়া গিয়াছে। জোলো হাওয়ায় ভদ্রলোক ঠক্ ঠক্ করিয়া কাঁপিতেছেন। করিবার মত কোন কাজ হাতের কাছে না পাইয়া, দত্ত মহাশয় বিরলকেশ মাথাতেই হাত বুলাইতে লাগিলেন।

মাষ্টার মহাশয় দুম্ দাম্ করিয়া ফিরিয়া আসিয়া ভারী বর্ষাতিটা ডান দিকে ছুঁড়িয়া ফেলিলেন, আর মাথার বর্ষাতি টুপিটা বাঁ দিকে।

তারপর একটা চেয়ার টানিয়া বসিয়া হাঁপাইতে হাঁপাইতে বলিলেন, তারপরে ? দত্ত মশাই ? এই দুর্য্যোগেও বেরুলেন ?

মাষ্টার মহাশয়ের যেমন কলেবর তেমনি কণ্ঠস্বর। কিছুক্ষণ তাঁর কণ্ঠস্বর শ্রবণ করিলে আর সাধারণ মানুষের কণ্ঠস্বর কানে প্রবেশ করে না, এত ক্ষীণ মনে হয়। সে ক্ষেত্রে দত্ত মহাশয়ের তো কথাই নাই।

তিনি ঠাণ্ডায় কাঁপিতে কাঁপিতে কোন প্রকারে বলিলেন, ইয়ে···! আর বলেন কেন মশাই! আমার হয়েছে·· হুঁঃ! সবাই বললে, ঘরে চাষ করুন। তদৰ্দ্ধং কৃষিকৰ্ম্মাণি। সেই ঝঞ্ঝাট!

মাষ্টার মহাশয় অট্টহাস্যে ষ্টেশন-ঘর কাঁপাইয়া বলিলেন, বিলক্ষণ! এই বাজারে ঘরে চাষও করবেন না কি ?

সে হাসির দমকে দত্ত মহাশয়ের মাথাটা দুলিয়া উঠিল। টানিয়া টানিয়া বলিলেন, আর বলেন কেন মশাই ? ঘরে চাষ, তাও একটি-মাত্র মোষ পাওয়া গেছে। আর একটা···হুঁঃ!

—আর একটা কি হ'ল বললেন ?

—হবে আবার কি ? সে এখনও হাটে।

মাষ্টার মহাশয় আবার অট্টহাস্য করিয়া উঠিলেন।

—হাটে কি মশাই! সেটা কি সেইখান থেকেই চাষ করবে না কি ? বিলক্ষণ!

মাথায় হাত বুলাইতে বুলাইতে দত্ত মহাশয় বলিলেন, গতিক

সেই রকমই। বর্ষা পড়ে গেল। লোকের অর্দ্ধেক জমি আবাদ হ'য়ে গেল। আর আমি ওই আধখানা মোষ নিয়ে কি করি বলুন তো!

—মোষ কি আর পাওয়া যাচ্ছে না?

—কি ক'রে বলব মশাই! এক একবার আসি, আর এক এক রকম···হুঁ। কিছুই বুঝি না।

দত্ত মহাশয় হতাশভাবে হাত নাড়িলেন।

টেলিগ্রাফের কলটা বাজিয়া উঠিতেই মাষ্টার মহাশয় তাড়াতাড়ি উঠিলেন। বলিলেন, যাকগে। ভিজে কাপড়ে আর ব'সে থাকবেন না। ঠক্ ঠক্ ক'রে কাঁপছেন যে!

দত্ত মহাশয় সর্ব্বাঙ্গ নজর করিয়া দেখিলেন, সত্যই ঠক্ ঠক্ করিয়া কাঁপিতেছেন কিনা। দেখিলেন, কাঁপিতেছেন বটে। গল্প করিতে করিতে বাড়ী যাওয়ার কথাটাও ভুলিয়া গিয়াছিলেন। চমক ভাঙ্গিতে উঠিয়া দাঁড়াইলেন। রতনের কথাটাও মনে পড়িল।

জিজ্ঞাসা করিলেন,···ইয়ে আমাদের রতন আসে নি মাষ্টার মশাই?

মাষ্টার মহাশয় টকাটক্ টেলিগ্রাফটা সারিয়া বলিলেন, রতন? আপনাদের সেই চাকরটা?

—হ্যাঁ? হ্যাঁ? কালো মতন···

# মনের গহনে

—ক্ষেপেছেন মশাই ? সে আসবে এই ঝড় বৃষ্টিতে ? আপনার যা বাবু চাকর ! দিন রাত্রি গায়ে ফুঁ দিচ্ছে।

দত্ত মহাশয় দুই হাতে দুটি পোঁটলা তুলিয়া লইয়া বিব্রত ভাবে বলিলেন, তাইত ! আলোটা ?

অর্থাৎ দুইটা হাতই বন্ধ, আলোটা কি করিয়া লইয়া যাইবেন ? তার উপর একটি ছাতাও আছে।

মাষ্টার মহাশয় হাসিয়া বলিলেন, পোঁটলা দুটো বরং রেখে যান। কাল সকালে আপনার রতনকে পাঠিয়ে দেবেন। সে নিয়ে যাবে।

হাঁফ ছাড়িয়া দত্ত মহাশয় বলিলেন,···ইয়ে, সেই ভাল। সব হয়েছে···হুঁঃ !

শ্বেতছত্র মাথায় দিয়া দত্ত মহাশয় সেই দুর্যোগে ষ্টেশন হইতে নামিলেন।

ষ্টেশন হইতে দত্ত মহাশয়ের বাড়ী মিনিট পনেরোর পথ। ষ্টেশন হইতে লাইন ধরিয়া খানিকটা গিয়া, বাঁয়ে আল ভাঙ্গিতে হয়। ও দিক দিয়া একটা কাঁচা সড়কও আছে বটে, কিন্তু সে অনেকটা ঘুরিয়া যাইতে হয়। ওটা গরুর গাড়ীর রাস্তা। সহজ হয় বলিয়া যাহারা হাঁটিয়া যায়, তাহারা সাধারণতঃ এই আল-পথ দিয়াই যায়।

সোনাটিকুরীর বিল গ্রামের ওধারে। এধারে বান আসে নাই বটে, কিন্তু যে বৃষ্টি হইয়াছে তাহাতেই মাঠ ভাসিতেছে। সরু

আল। কোথাও দেখা যায়, কোথাও যায় না। ধূম-মলিন হারি-কেনের আলো যে সাহায্য করিতেছে তাহা অতি সামান্য। ও দিকে ভাঙা ছাতা দিয়াও অজস্র ধারায় জল পড়িতেছে। দত্ত মহাশয় কাপড় হাঁটুর উপর পর্য্যন্ত বেশ সামলাইয়া পরিয়া আন্দাজে আন্দাজে পা টিপিয়া পথ চলিতে লাগিলেন। চাষীরা জমির জল-নিকাশের জন্য মাঝে মাঝে আল কাটিয়া দিয়াছে। সে দিক দিয়া প্রবল স্রোতে জল নামিতেছে। দত্ত মহাশয় সেই সব জায়গায় একটু থামিয়া হিসাব করিয়া পার হইতেছেন।

মাঝে মাঝে খালে পা পড়ায় দত্ত মহাশয় উল্টাইয়া পড়িতে-ছেন। কোথাও বা পড়িতে পড়িতে সামলাইয়া লইতেছেন। বড় জোর ছাতাটা ছিটকাইয়া পড়িতেছে। এমনি একটা দুর্ঘটনায় মধ্যপথে আলোটা নিভিয়া গেল। দত্ত মহাশয় কিছুক্ষণ কিংকর্ত্তব্য-বিমূঢ় হইয়' দাঁড়াইয়া রহিলেন। পরে নির্ব্বাপিত আলোটা তুলিয়া লইয়া ধীরে ধীরে চলিতে আরম্ভ করিলেন। পকেটে দেশলাই ছিল বটে, কিন্তু বৃষ্টিতে ভিজিয়া অকেজো হইয়া গিয়াছে।

ঘুটঘুটে অন্ধকার। চোখের সম্মুখে নিজের হাতখানাই দেখা যায় না। চারিদিকে গ্যাঙোর গ্যাং শব্দে ব্যাঙ ডাকিতেছে। কিন্তু এই দারুণ দুর্যোগে, জনশূন্য প্রান্তরে মত্ত দাদুরী সম্বন্ধে দত্ত মহাশয়ের কিছুমাত্র আগ্রহ হইল না। বরং দূরে কোথায় একটা গো-সাপ এমন ভীষণ গর্জ্জন করিতেছে যে, ভয়ে তাঁহার প্রাণ উড়িয়া

